## অধ্যায় ১১

# বীজগাণিতিক অনুপাত ও সমানুপাত

## MAIN TOPIC

**অনুপাত:** **একই এককে সমজাতীয় দুইটি রাশির পরিমাণের একটি অপরটির কত গুণ বা কত অংশ তা একটি ভগ্নাংশ দ্বারা প্রকাশ করা যায়। এই ভগ্নাংশটিকে রাশি দুইটির অনুপাত বলে।**

যেমন: $p$ ও $q$ দুইটি সমজাতীয় রাশি এবং একই এককে প্রকাশিত হতে হবে। অতএব অনুপাতটি-

**সমানুপাত:** যদি চারটি রাশি এরূপ হয় যে প্রথম ও দ্বিতীয় রাশির অনুপাত তৃতীয় ও চতুর্থ রাশির অনুপাতের সমান হয়, তবে ঐ চারটি রাশি নিয়ে একটি সমানুপাত উৎপন্ন হয়। $a, b, c, d$ এরূপ চারটি রাশি হলে আমরা লিখি $a: b = c: d$ যা সমানুপাতের উদাহরণ।

**ক্রমিক সমানুপাত:**

- $a, b, c$ ক্রমিক সমানুপাতী বলতে বোঝায় $a: b = b: c$
- $a, b, c$ ক্রমিক সমানুপাতী হবে যদি এবং কেবল যদি $b^2 = ac$ হয়।
- ক্রমিক সমানুপাতের ক্ষেত্রে সবগুলো রাশি এক জাতীয় হতে হবে।
- এক্ষেত্রে $c$ কে $a$ ও $b$ এর তৃতীয় সমানুপাতী এবং $b$ কে $a$ ও $c$ এর মধ্য সমানুপাতী বলা হয়।

**ধারাবাহিক অনুপাত:**

দুই অনুপাত যদি ক:খ এবং খ:গ আকারের হয় তাহলে এদেরকে সাধারণ ক:খ:গ আকারে লেখা যায়। একে ধারাবাহিক অনুপাত বলা হয়।

**অনুপাতের রূপান্তর:**

এখানে অনুপাতের রাশিগুলো ধনাত্মক সংখ্যা।

**ক) প্রমাণ কর যে, $a: b = c: d$ হলে, $b: a = d: c$ [ব্যস্তকরণ (Invertendo)]**

$\Rightarrow$ দেওয়া আছে, $a: b = c: d$

বা, $\frac{a}{b} = \frac{c}{d}$

বা, $ad = bc$

বা, $\frac{ad}{ac} = \frac{bc}{ac}$ [উভয়পক্ষকে $ac$ দ্বারা ভাগ করে]

বা, $\frac{d}{c} = \frac{b}{a}$

বা, $d : c = b : a$

$\therefore b : a = d : c$ (প্রমাণিত)

**খ) প্রমাণ কর যে, $a : b = c : d$ হলে, $a : c = b : d$ [একান্তরকরণ (Alternendo)]**

$\Rightarrow$ দেওয়া আছে, $a : b = c : d$

বা, $\frac{a}{b} = \frac{c}{d}$

বা, $ad = bc$

বা, $\frac{ad}{cd} = \frac{bc}{cd}$ [উভয়পক্ষকে $cd$ দ্বারা ভাগ করে]

বা, $\frac{a}{c} = \frac{b}{d}$

$\therefore a : c = b : d$ (প্রমাণিত)

**গ) প্রমাণ কর যে, $a : b = c : d$ হলে, $\frac{a+b}{b} = \frac{c+d}{d}$ [যোজন (Componendo)]**

$\Rightarrow$ দেওয়া আছে, $a : b = c : d$

বা, $\frac{a}{b} = \frac{c}{d}$

বা, $\frac{a}{b} + 1 = \frac{c}{d} + 1$

$\therefore \frac{a+b}{b} = \frac{c+d}{d}$ (প্রমাণিত)

**ঘ) প্রমাণ কর যে, $a : b = c : d$ হলে, $\frac{a-b}{b} = \frac{c-d}{d}$ [বিয়োজন (Dividendo)]**

$\Rightarrow$ দেওয়া আছে, $a : b = c : d$

বা, $\frac{a}{b} = \frac{c}{d}$

বা, $\frac{a}{b} - 1 = \frac{c}{d} - 1$

$\therefore \frac{a-b}{b} = \frac{c-d}{d}$ (প্রমাণিত)

**ঙ) প্রমাণ কর যে, $a : b = c : d$ হলে, $\frac{a+b}{a-b} = \frac{c+d}{c-d}$ [যোজন-বিয়োজন (Componendo-Dividendo)]**

$\Rightarrow$ দেওয়া আছে, $a : b = c : d$

বা, $\frac{a}{b} = \frac{c}{d}$

যোজন করে পাই, $\frac{a+b}{b}=\frac{c+d}{d}\ldots\ldots(i)$

আবার, বিয়োজন করে পাই, $\frac{a-b}{b}=\frac{c-d}{d}$

বা, $\frac{b}{a-b}=\frac{d}{c-d}\ldots\ldots(ii)$ [ব্যস্তকরণ]

সুতরাং, $\frac{a+b}{b}\times\frac{b}{a-b}=\frac{c+d}{d}\times\frac{d}{c-d}$ [$(i)$ ও $(ii)$ গুণ করে]

অর্থাৎ, $\frac{a+b}{a-b}=\frac{c+d}{c-d}$ [এখানে $a\neq b, c\neq d$] **(প্রমাণিত)**

**চ) প্রমাণ কর যে, $\frac{a}{b}=\frac{c}{d}=\frac{e}{f}=\frac{g}{h}$ হলে প্রত্যেকটি অনুপাত $=\frac{a+c+e+g}{b+d+f+h}$**

$\Rightarrow$ মনে করি, $\frac{a}{b}=\frac{c}{d}=\frac{e}{f}=\frac{g}{h}=\text{k}$

$\therefore a=bk, c=dk, e=fk, g=hk$

$\therefore \frac{a+c+e+g}{b+d+f+h}=\frac{bk+dk+fk+hk}{b+d+f+h}=\frac{k(b+d+f+h)}{b+d+f+h}$

কিন্তু $k$ প্রদত্ত সমানুপাতের প্রত্যেকটি অনুপাতের সমান।

$\therefore \frac{a}{b}=\frac{c}{d}=\frac{e}{f}=\frac{g}{h}=\frac{a+c+e+g}{b+d+f+h}$ **(প্রমাণিত)**

## সমানুপাতিক ভাগ:

কোনো রাশিকে নির্দিষ্ট অনুপাতে ভাগ করাকে সমানুপাতিক ভাগ বলা হয়। $S$ কে $a:b=c:d$ অনুপাতে ভাগ করতে হলে $S$ কে $a+b+c+d$ ভাগ করে যথাক্রমে $a,b,c,d$ ভাগ নিতে হয়। অতএব,

১ম অংশ $=S$ এর $\frac{a}{a+b+c+d}=\frac{Sa}{a+b+c+d}$

২য় অংশ $=S$ এর $\frac{b}{a+b+c+d}=\frac{Sb}{a+b+c+d}$

৩য় অংশ $=S$ এর $\frac{c}{a+b+c+d}=\frac{Sc}{a+b+c+d}$

৪র্থ অংশ $=S$ এর $\frac{d}{a+b+c+d}=\frac{Sd}{a+b+c+d}$

অর্থাৎ যেকোনো রাশিকে যেকোনো নির্দিষ্ট অনুপাতে ভাগ করা যায়।

# সূত্রাবলী

- দুইটি সংখ্যার গুণফল $=$ সংখ্যাসদ্বয়ের ল.সা.গু $\times$ গ.সা.গু
- বর্গক্ষেত্রের ক্ষেত্রফল $= (\text{এক বাহুর দৈর্ঘ্য})^2$
- আয়তক্ষেত্রের ক্ষেত্রফল $=$ দৈর্ঘ্য $\times$ প্রস্থ
- সরল মুনাফা, $I = pnr$
- বর্গের কর্ণের দৈর্ঘ্য $= \sqrt{2}a$
- আয়তক্ষেত্রের কর্ণের দৈর্ঘ্য $= \sqrt{(\text{দৈর্ঘ্য})^2 + (\text{প্রস্থ})^2}$
- মুনাফা-আসল $=$ মুনাফা $+$ আসল

**অনুপাতের কতিপয় রূপান্তর/ধর্ম: (সর্বক্ষেত্রে যদি $a : b = c : d$ হয়)**

- ব্যস্তকরণ ধর্ম: $a : b = c : d$ হলে অর্থাৎ $\frac{a}{b} = \frac{b}{c}$ হলে, $\frac{b}{a} = \frac{d}{c}$ হবে।
- একান্তরকরণ ধর্ম: $\frac{a}{b} = \frac{c}{d}$ হলে $\frac{a}{c} = \frac{b}{d}$ হবে। অথবা, $\frac{d}{b} = \frac{c}{a}$
- যোজন ধর্ম: $\frac{a}{b} = \frac{c}{d}$ হলে $\frac{a+b}{b} = \frac{c+d}{d}$ হবে।
- বিয়োজন ধর্ম: $\frac{a}{b} = \frac{c}{d}$ হলে $\frac{a-b}{b} = \frac{c-d}{d}$ হবে।
- যোজন-বিয়োজন ধর্ম: $\frac{a}{b} = \frac{c}{d}$ হলে $\frac{a+b}{a-b} = \frac{c+d}{c-d}$ হবে।
- $\frac{a}{b} = \frac{c}{d} = \frac{e}{f} = \frac{g}{h}$ হলে $\frac{a}{b} = \frac{c}{d} = \frac{e}{f} = \frac{g}{h} = \frac{a+c+e+g}{b+d+f+h}$ হবে।
- $\frac{a}{b} = \frac{c}{d}$ হলে $\frac{a}{b} = \frac{c}{d} = \frac{a-c}{b-d}$ হবে।

# TYPEWISE MATH

## Type-1

**১) $x=\frac{10pq}{p+q}$ হলে $\frac{x+5p}{x-5p}+\frac{x+5q}{x-5q}$ এর মান নির্ণয় কর। $(p\neq q)$**

**সমাধান:** দেওয়া আছে, $x=\frac{10pq}{p+q}$

বা, $\frac{x}{5p}=\frac{2q}{p+q}$

বা, $\frac{x+5p}{x-5p}=\frac{2q+p+q}{2q-p-q}$ [যোজন-বিয়োজন]

বা, $\frac{x+5p}{x-5p}=\frac{p+3q}{q-p}\ldots\ldots(i)$

আবার, $x=\frac{10pq}{p+q}$

বা, $\frac{x}{5q}=\frac{2p}{p+q}$

বা, $\frac{x+5q}{x-5q}=\frac{2p+p+q}{2p-p-q}$ [যোজন-বিয়োজন]

বা, $\frac{x+5q}{x-5q}=\frac{3p+q}{p-q}\ldots\ldots(ii)$

এখন $(i)$ ও $(ii)$ যোগ করে পাই,

$$\frac{x+5p}{x-5p}+\frac{x+5q}{x-5q}=\frac{p+3q}{q-p}+\frac{3p+q}{p-q}$$

$$=\frac{p+3q}{q-p}-\frac{3p+q}{q-p}$$

$$=\frac{p+3q-3p-q}{q-p}$$

$$=\frac{2q-2p}{q-p}$$

$$=\frac{2(q-p)}{q-p}=2$$ (Ans)

**২) $p=\frac{\sqrt{1+x}+\sqrt{1-x}}{\sqrt{1+x}-\sqrt{1-x}}$ এবং $q=\frac{\sqrt{1+x}-\sqrt{1-x}}{\sqrt{1+x}+\sqrt{1-x}}$ হলে $\frac{p^2+3pq+q^2}{p^2-3pq+q^2}$ এর মান নির্ণয় কর।**

**সমাধান:** দেওয়া আছে, $p=\frac{\sqrt{1+x}+\sqrt{1-x}}{\sqrt{1+x}-\sqrt{1-x}}$ এবং $q=\frac{\sqrt{1+x}-\sqrt{1-x}}{\sqrt{1+x}+\sqrt{1-x}}$

সুতরাং, $p+q=\frac{\sqrt{1+x}+\sqrt{1-x}}{\sqrt{1+x}-\sqrt{1-x}}+\frac{\sqrt{1+x}-\sqrt{1-x}}{\sqrt{1+x}+\sqrt{1-x}}$

$$=\frac{\left(\sqrt{1+x}+\sqrt{1-x}\right)^2+\left(\sqrt{1+x}-\sqrt{1-x}\right)^2}{\left(\sqrt{1+x}-\sqrt{1-x}\right)\left(\sqrt{1+x}+\sqrt{1-x}\right)}$$

$$=\frac{\left(\sqrt{1+x}\right)^2+2.\sqrt{1+x}.\sqrt{1-x}+\left(\sqrt{1-x}\right)^2+\left(\sqrt{1+x}\right)^2-2.\sqrt{1+x}.\sqrt{1-x}+\left(\sqrt{1-x}\right)^2}{\left(\sqrt{1+x}\right)^2-\left(\sqrt{1-x}\right)^2}$$

$$=\frac{1+x+1-x+1+x+1-x}{(1+x)-(1-x)}$$

$$=\frac{4}{2x}$$

$$=\frac{2}{x}$$

এবং $pq=\frac{\sqrt{1+x}+\sqrt{1-x}}{\sqrt{1+x}-\sqrt{1-x}}\times\frac{\sqrt{1+x}-\sqrt{1-x}}{\sqrt{1+x}+\sqrt{1-x}}$

$=1$

প্রদত্ত রাশি $=\frac{p^2+3pq+q^2}{p^2-3pq+q^2}$

$$=\frac{p^2+2pq+q^2+pq}{p^2+2pq+q^2-5pq}$$

$$=\frac{(p+q)^2+pq}{(p+q)^2-5pq}$$

$$=\frac{\left(\frac{2}{x}\right)^2+1}{\left(\frac{2}{x}\right)^2-5.1}$$ [মান বসিয়ে]

$$=\frac{\frac{4}{x^2}+1}{\frac{4}{x^2}-5}$$

$$=\frac{\frac{4+x^2}{x^2}}{\frac{4-5x^2}{x^2}}$$

$$=\frac{4+x^2}{4-5x^2}$$ **(Ans)**

❖ **নিজে কর:** $x=\frac{8pq}{p+q}$ হলে $\frac{x+4p}{x-4p}+\frac{x+4q}{x-4q}$ এর মান নির্ণয় কর।

## Type-2

**১) $\frac{1-\sqrt{1-x}}{1+\sqrt{1-x}}=\frac{1}{3}$ হলে $x$ এর মান নির্ণয় কর।**

**সমাধান:** দেওয়া আছে, $\frac{1-\sqrt{1-x}}{1+\sqrt{1-x}}=\frac{1}{3}$

বা, $\frac{1-\sqrt{1-x}+1+\sqrt{1-x}}{1-\sqrt{1-x}-1-\sqrt{1-x}} = \frac{1+3}{1-3}$

বা, $\frac{2}{-2\sqrt{1-x}} = \frac{4}{-2}$

বা, $\frac{1}{\sqrt{1-x}} = 2$

বা, $\frac{1}{1-x} = 4$ [বর্গ করে]

বা, $4(1-x) = 1$

বা, $1 - x = \frac{1}{4}$

বা, $-x = \frac{1}{4} - 1$

বা, $x = 1 - \frac{1}{4}$

বা, $x = \frac{4-1}{4}$

$\therefore x = \frac{3}{4}$ (Ans)

**২) $\frac{a+x-\sqrt{a^2-x^2}}{a+x+\sqrt{a^2-x^2}} = \frac{b}{x}; 2a > b > 0$ এবং $x \neq 0$ হলে $x$ এর মান নির্ণয় কর।**

**সমাধান:** দেওয়া আছে, $\frac{a+x-\sqrt{a^2-x^2}}{a+x+\sqrt{a^2-x^2}} = \frac{b}{x}$

বা, $\frac{a+x-\sqrt{a^2-x^2}+a+x+\sqrt{a^2-x^2}}{a+x-\sqrt{a^2-x^2}-a-x-\sqrt{a^2-x^2}} = \frac{b+x}{b-x}$

বা, $\frac{2a+2x}{-2\sqrt{a^2-x^2}} = \frac{b+x}{b-x}$

বা, $\frac{2(a+x)}{-2\sqrt{a^2-x^2}} = \frac{b+x}{b-x}$

বা, $\frac{a+x}{-\sqrt{a^2-x^2}} = \frac{b+x}{b-x}$

বা, $\frac{(a+x)^2}{\left(-\sqrt{a^2-x^2}\right)^2} = \frac{(b+x)^2}{(b-x)^2}$

বা, $\frac{a^2+2ax+x^2}{a^2-x^2} = \frac{b^2+2bx+x^2}{b^2-2bx+x^2}$

বা, $\frac{a^2+2ax+x^2+a^2-x^2}{a^2+2ax+x^2-a^2+x^2} = \frac{b^2+2bx+x^2+b^2-2bx+x^2}{b^2+2bx+x^2-b^2+2bx-x^2}$ [যোজন-বিয়োজন]

বা, $\frac{2a^2+2ax}{2x^2+2ax} = \frac{2b^2+2x^2}{4bx}$

বা, $\frac{2(a^2+ax)}{2(x^2+ax)} = \frac{2(b^2+x^2)}{2.2bx}$

বা, $\frac{a^2+ax}{x^2+ax} = \frac{b^2+x^2}{2bx}$

বা, $\frac{a(a+x)}{x(x+a)} = \frac{b^2+x^2}{2b.x}$

বা, $\frac{a(a+x)}{(x+a)} = \frac{b^2+x^2}{2b}$

বা, $a = \frac{b^2+x^2}{2b}$

বা, $2ab = b^2 + x^2$

বা, $x^2 = 2ab - b^2$

$\therefore x = \sqrt{2ab - b^2}$ (Ans)

❖ **নিজে কর:**

i. $81\left(\frac{1-x^2}{1+x^2}\right)^3 = \frac{1+x}{1-x}$ হলে $x$ এর মান নির্ণয় কর।

ii. $x^3 - 3mx^2 + 3x - m = 0$ হলে $x$ এর মান নির্ণয় কর।

## Type-3

**১) $\frac{\sqrt{1+x}+\sqrt{1-x}}{\sqrt{1+x}-\sqrt{1-x}} = p$ হলে প্রমাণ কর যে, $p^2 - \frac{2p}{x} + 1 = 0$**

**সমাধান:** দেওয়া আছে, $\frac{\sqrt{1+x}+\sqrt{1-x}}{\sqrt{1+x}-\sqrt{1-x}} = p$

বা, $\frac{\sqrt{1+x}+\sqrt{1-x}+\sqrt{1+x}-\sqrt{1-x}}{\sqrt{1+x}+\sqrt{1-x}-\sqrt{1+x}+\sqrt{1-x}} = \frac{p+1}{p-1}$

বা, $\frac{2\sqrt{1+x}}{2\sqrt{1-x}} = \frac{p+1}{p-1}$

বা, $\frac{\sqrt{1+x}}{\sqrt{1-x}} = \frac{p+1}{p-1}$

বা, $\frac{1+x}{1-x} = \frac{(p+1)^2}{(p-1)^2}$ [বর্গ করে]

বা, $\frac{1+x}{1-x} = \frac{p^2+2p+1}{p^2-2p+1}$

বা, $\frac{1+x+1-x}{1+x-1+x} = \frac{p^2+2p+1+p^2-2p+1}{p^2+2p+1-p^2+2p-1}$

বা, $\frac{2}{2x} = \frac{2(p^2+1)}{4p}$

বা, $\frac{1}{x} = \frac{p^2+1}{2p}$

বা, $p^2 + 1 - \frac{2p}{x} = 0$

$\therefore p^2 - \frac{2p}{x} + 1 = 0$ (প্রমাণিত)

**২) $\frac{a^3+b^3}{a-b+c} = a(a+b)$ হলে প্রমাণ কর যে, $a, b, c$ ক্রমিক সমানুপাতী।**

**সমাধান:** দেওয়া আছে, $\frac{a^3+b^3}{a-b+c} = a(a+b)$

বা, $\frac{(a+b)(a^2-ab+b^2)}{a-b+c} = a(a+b)$

বা, $\frac{a^2-ab+b^2}{a-b+c} = a$ [উভয়পক্ষকে $(a+b)$ দ্বারা ভাগ করে]

বা, $a^2 - ab + b^2 = a^2 - ab + ac$

বা, $b^2 = ac$

বা, $\frac{b\times b}{a} = c$

বা, $\frac{b}{a} = \frac{c}{b}$

বা, $\frac{a}{b} = \frac{b}{c}$ [ব্যস্তকরণ করে]

$\therefore a, b, c$ ক্রমিক সমানুপাতী।

**৩) $\frac{bz-cy}{a} = \frac{cx-az}{b} = \frac{ay-bx}{c}$ হলে,**

**ক) প্রমাণ কর যে, $\frac{x}{a} = \frac{y}{b} = \frac{z}{c}$**

**খ) দেখাও যে, $\frac{x^3}{a^2} - \frac{y^3}{b^2} - \frac{z^3}{c^2} = \frac{(x-y-z)^3}{(a-b-c)^2}$**

**সমাধান:**

**ক)** দেওয়া আছে, $\frac{bz-cy}{a} = \frac{cx-az}{b} = \frac{ay-bx}{c}$

বা, $\frac{abz-acy}{a^2} = \frac{bcx-abz}{b^2} = \frac{acy-bcx}{c^2}$

- $\frac{\text{লবগুলোর যোগফল}}{\text{হরগুলোর যোগফল}}$

$= \frac{abz-acy+bcx-abz+acy-bcx}{a^2+b^2+c^2}$

$= \frac{0}{a^2+b^2+c^2} = 0$

বা, $\frac{abz-acy}{a^2} = \frac{bcx-abz}{b^2} = \frac{acy-bcx}{c^2}$

$\therefore \frac{abz-acy}{a^2} = 0$

বা, $abz - acy = 0$

বা, $abz = acy$

বা, $\frac{abz}{abc} = \frac{acy}{abc}$

$\therefore \frac{z}{c} = \frac{y}{b}$

আবার, $\frac{bcx-abz}{b^2} = 0$

বা, $bcx - abz = 0$

বা, $bcx = abz$

বা, $\frac{bcx}{abc} = \frac{abz}{abc}$

বা, $\frac{x}{a} = \frac{z}{c}$

$\therefore \frac{x}{a} = \frac{y}{b} = \frac{z}{c}$ **(প্রমাণিত)**

**খ)** মনে করি, $\frac{x}{a} = \frac{y}{b} = \frac{z}{c} = k$

$\therefore x = ak, y = bk, z = ck$

এখন, $L.H.S = \frac{x^3}{a^2} - \frac{y^3}{b^2} - \frac{z^3}{c^2}$

$= \frac{(ak)^3}{a^2} - \frac{(bk)^3}{b^2} - \frac{(ck)^3}{c^2}$

$= \frac{a^3k^3}{a^2} - \frac{b^3k^3}{b^2} - \frac{c^3k^3}{c^2}$

$= ak^3 - bk^3 - ck^3$

$= k^3(a - b - c)$

$R.H.S = \frac{(x-y-z)^3}{(a-b-c)^2}$

$= \frac{(ak-bk-ck)^3}{(a-b-c)^2}$

$= k^3(a-b-c)$

$L.H.S = R.H.S$ (দেখানো হলো)

**৪) $a, b, c, d$ চারটি রাশি এবং $a: b = c: d$ হলে দেখাও যে, $\frac{a^2+ab+b^2}{a^2-ab+b^2} = \frac{c^2+cd+d^2}{c^2-cd+d^2}$**

**সমাধান:** দেওয়া আছে, $a: b = c: d$

বা, $\frac{a}{b} = \frac{c}{d}$

মনে করি, $\frac{a}{b} = \frac{c}{d} = k$

$\therefore a = bk$ এবং $c = dk$

$L.H.S = \frac{a^2+ab+b^2}{a^2-ab+b^2}$

$= \frac{(bk)^2+bk.b+b^2}{(bk)^2-bk.b+b^2}$

$= \frac{b^2k^2+b^2k+b^2}{b^2k^2-b^2k+b^2}$

$= \frac{b^2(k^2+k+1)}{b^2(k^2-k+1)}$

$= \frac{k^2+k+1}{k^2-k+1}$

$R.H.S = \frac{c^2+cd+d^2}{c^2-cd+d^2}$

$= \frac{(dk)^2+dk.d+d^2}{(dk)^2-dk.d+d^2}$

$= \frac{d^2k^2+d^2k+d^2}{d^2k^2-d^2k+d^2}$

$= \frac{d^2(k^2+k+1)}{d^2(k^2-k+1)}$

$= \frac{k^2+k+1}{k^2-k+1}$

$L.H.S = R.H.S$ (প্রমাণিত)

**৫) $x = \frac{\sqrt{2a+3b}+\sqrt{2a-3b}}{\sqrt{2a+3b}-\sqrt{2a-3b}}$ হলে দেখাও যে, $3bx^2 - 4ax + 3b = 0$**

**সমাধান:** দেওয়া আছে, $x = \frac{\sqrt{2a+3b}+\sqrt{2a-3b}}{\sqrt{2a+3b}-\sqrt{2a-3b}}$

বা, $\frac{x+1}{x-1} = \frac{\sqrt{2a+3b}+\sqrt{2a-3b}+\sqrt{2a+3b}-\sqrt{2a-3b}}{\sqrt{2a+3b}+\sqrt{2a-3b}-\sqrt{2a+3b}+\sqrt{2a-3b}}$ [যোজন-বিয়োজন]

বা, $\frac{x+1}{x-1} = \frac{2\sqrt{2a+3b}}{2\sqrt{2a-3b}}$

বা, $\frac{x+1}{x-1} = \frac{\sqrt{2a+3b}}{\sqrt{2a-3b}}$

বা, $\left(\frac{x+1}{x-1}\right)^2 = \left(\frac{\sqrt{2a+3b}}{\sqrt{2a-3b}}\right)^2$ [উভয়পক্ষকে বর্গ করে]

বা, $\frac{x^2+2x+1}{x^2-2x+1} = \frac{2a+3b}{2a-3b}$

বা, $\frac{x^2+2x+1+x^2-2x+1}{x^2+2x+1-x^2+2x-1} = \frac{2a+3b+2a+3b}{2a+3b-2a+3b}$ [যোজন-বিয়োজন]

বা, $\frac{2x^2+2}{4x} = \frac{4a}{6b}$

বা, $\frac{2(x^2+1)}{4x} = \frac{2a}{3b}$

বা, $\frac{x^2+1}{2x} = \frac{2a}{3b}$

বা, $3b(x^2+1) = 4ax$

$\therefore 3bx^2 - 4ax + 3b = 0$ **(প্রমাণিত)**

❖ **নিজে কর:**

i. $\frac{a^2+b^2}{b^2+c^2} = \frac{(a+b)^2}{(b+c)^2}$ হলে প্রমাণ কর যে, $a, b, c$ ক্রমিক সমানুপাতিক।

ii. $p^2 - \frac{2p}{x} + 1 = 0$ হলে প্রমাণ কর যে, $p = \frac{\sqrt{1+x}+\sqrt{1-x}}{\sqrt{1+x}-\sqrt{1-x}}$

iii. $lx = my = nz$ হলে দেখাও যে, $\frac{x^2}{yz} + \frac{y^2}{zx} + \frac{z^2}{xy} = \frac{mn}{l^2} + \frac{nl}{m^2} + \frac{lm}{n^2}$

## Type-4

**১) একটি ত্রিভুজের বাহুগুলোর অনুপাত $5:12:13$ এবং পরিসীমা $30$ সে.মি. হলে বৃহত্তর বাহুর দৈর্ঘ্য এবং ক্ষুদ্রতর বাহুকে প্রস্থ ধরে অঙ্কিত আয়তক্ষেত্রের কর্ণের সমান বাহুবিশিষ্ট বর্গের ক্ষেত্রফল নির্ণয় কর।**

**সমাধান:** দেওয়া আছে, ত্রিভুজের বাহুগুলোর অনুপাত $5:12:13$ এবং পরিসীমা $30$ সে.মি.

মনে করি, বাহুগুলোর দৈর্ঘ্য $5x$ সে.মি., $12x$ সে.মি. এবং $13x$ সে.মি.

প্রশ্নমতে, $5x + 12x + 13x = 30$

বা, $30x = 30$

বা, $x = 1$

$\therefore$ বাহুগুলোর দৈর্ঘ্য যথাক্রমে $5, 12, 13$

প্রশ্নমতে, আয়তক্ষেত্রের দৈর্ঘ্য 13 সে.মি. এবং প্রস্থ 5 সে.মি.

আয়তক্ষেত্রের আনুপাতিক চিত্র:

$\therefore$ কর্ণ $AC = \sqrt{AB^2 + BC^2}$

$= \sqrt{13^2 + 5^2}$ সে.মি.

$= \sqrt{169 + 25}$ সে.মি.

$= \sqrt{194}$ সে.মি.

প্রশ্নমতে, বর্গের এক বাহুর দৈর্ঘ্য $= \sqrt{194}$ সে.মি.

$\therefore$ ক্ষেত্রফল $= \left(\sqrt{194}\right)^2$ বর্গ সে.মি.

$= 194$ বর্গ সে.মি.

**২) একটি বৃত্তক্ষেত্রের ক্ষেত্রফল একটি বর্গক্ষেত্রের ক্ষেত্রফলের সমান হলে, তাদের পরিসীমার অনুপাত নির্ণয় কর।**

**সমাধান:** মনে করি, বৃত্তটির ব্যাসার্ধ $r$ একক

এবং বর্গক্ষেত্রের এক বাহুর দৈর্ঘ্য $a$ একক

$\therefore$ বৃত্তটির ক্ষেত্রফল $= \pi r^2$ বর্গ একক

এবং বর্গক্ষেত্রের ক্ষেত্রফল $= a^2$ বর্গ একক

প্রশ্নমতে, $\pi r^2 = a^2$

$\Rightarrow a = \sqrt{\pi r^2}$

$\Rightarrow a = r\sqrt{\pi}$

আবার, বৃত্তটির পরিসীমা $= 2\pi r$ বর্গ একক

এবং বর্গক্ষেত্রের পরিসীমা $= 4a$ বর্গ একক

তাহলে, বৃত্তটির পরিসীমা : বর্গক্ষেত্রের পরিসীমা

$= 2\pi r : 4a$

$= 2\pi r : 4 \times r\sqrt{\pi}$

$= \pi : 2\sqrt{\pi}$ (Ans)

### ❖ নিজে কর:

একটি জমির ক্ষেত্রফল 432 বর্গমিটার। ঐ জমির দৈর্ঘ্য ও প্রস্থের সঙ্গে অপর একটি জমির দৈর্ঘ্য ও প্রস্থের সঙ্গে অপর একটি জমির দৈর্ঘ্য ও প্রস্থের অনুপাত যথাক্রমে $3:4$ এবং $2:5$ হলে অপর জমির ক্ষেত্রফল কত?

## Type-5

**১) দুইটি সংখ্যার অনুপাত $3:4$ এবং এদের ল.সা.গু. 180 হলে সংখ্যা দু'টির গ.সা.গু. এবং সংখ্যা দুইটি নির্ণয় কর।**

**সমাধান:** দেওয়া আছে, দুইটি সংখ্যার অনুপাত $= 3:4$

মনে করি, একটি সংখ্যা $= 3x$ এবং অপর সংখ্যাটি $= 4x$

$3x$ ও $4x$ এর গ.সা.গু. $= x$

এবং $3x$ ও $4x$ এর ল.সা.গু. $= 12x$

প্রশ্নমতে, $12x = 180$

বা, $x = \frac{180}{12}$

$= 15$

$\therefore$ সংখ্যা দুটির গ.সা.গু.$= 15$

একটি সংখ্যা$= 3\times15 = 45$

এবং অপর একটি সংখ্যা$= 4\times15 = 60$ (Ans)

### ❖ নিজে কর:

দুইটি সংখ্যার অনুপাত $5:7$ এবং এদের গ.সা.গু. 4 হলে সংখ্যা দু'টির ল.সা.গু. নির্ণয় কর।

## Type-6

**১) একটি আয়তক্ষেত্রের দৈর্ঘ্য $x$ ও প্রস্থ $y$ হলে উৎপন্ন আয়তক্ষেত্রের দৈর্ঘ্য 10% বৃদ্ধি পেলে এবং প্রস্থ 10% হ্রাস পেলে আয়তক্ষেত্রের ক্ষেত্রফল শতকরা কত বৃদ্ধি বা হ্রাস পাবে?**

**সমাধান:** দেওয়া আছে, আয়তক্ষেত্রের দৈর্ঘ্য $x$ মি.

এবং আয়তক্ষেত্রের প্রস্থ $y$ মি.

$\therefore$ আয়তক্ষেত্রের ক্ষেত্রফল $xy$ বর্গমিটার

নতুন আয়তক্ষেত্রের দৈর্ঘ্য $= (x + x$ এর $10\%)$ মি.

$= \left(x + \frac{10x}{100}\right)$ মি.

$= \frac{100x+10x}{100}$ মি.

$= \frac{110x}{100}$ মি.

$= \frac{11x}{10}$ মি.

10% হ্রাস পাওয়ায়,

নতুন আয়তক্ষেত্রের প্রস্থ $= (y - y$ এর $10\%)$ মি.

$= \left(y - \frac{10y}{100}\right)$ মি.

$= \frac{100y - 10y}{100}$ মি.

$= \frac{90y}{100}$ মি.

$= \frac{9y}{10}$ মি.

$\therefore$ নতুন আয়তক্ষেত্রের ক্ষেত্রফল $= \left(\frac{11x}{10} \times \frac{9y}{10}\right)$ বর্গমিটার

$= \frac{99xy}{100}$ বর্গমিটার

যেহেতু $xy > \frac{99xy}{100}$

$\therefore$ ক্ষেত্রফল হ্রাস পায় $= \left(xy - \frac{99xy}{100}\right)$ বর্গমিটার

$= \frac{100xy - 99xy}{100}$ বর্গমিটার

$= \frac{xy}{100}$ বর্গমিটার

$\therefore$ ক্ষেত্রফল শতকরা হ্রাস পায় $= \left(\frac{\frac{xy}{100}}{xy} \times 100\right)\% = 1\%$ **(Ans)**

**২) একটি দ্রব্য ক্রয় করে 28% ক্ষতিতে বিক্রয় করা হলো। বিক্রয়মূল্য ও ক্রয়মূল্যের অনুপাত নির্ণয় কর।**

**সমাধান:** মনেকরি, দ্রব্যটির ক্রয়মূল্য $x$ টাকা।

তাহলে, ক্ষতি $= x$ এর $28\%$

$= x$ এর $\frac{28}{100}$ টাকা

$= \frac{28x}{100}$ টাকা

$= \frac{7x}{25}$ টাকা

$\therefore$ বিক্রয়মূল্য $= \left(x - \frac{7x}{25}\right)$ টাকা

$= \frac{18x}{25}$ টাকা

$\therefore$ বিক্রয়মূল্য : ক্রয়মূল্য $= \frac{18x}{25} : x$

$= \frac{18}{25} : 1$

$= 18 : 25$ (Ans)

❖ **নিজে কর:**

i. যদি কোনো বর্গক্ষেত্রের বাহুর পরিমাণ 20% বৃদ্ধি পায়, তবে ক্ষেত্রফল শতকরা কত বৃদ্ধি পাবে?

ii. সাজু ও রাজুর ঋণের অনুপাত 15000: 12000। তারা 10% হারে ঋণ গ্রহন করে। 3 বছর পর রাজু সকল মুনাফা আসলের অর্ধেক শোধ করলো। রাজুর আর কত টাকা ঋণ থাকলো?

## Type-7

**১) পিতা ও পুত্রের বর্তমান বয়সের সমষ্টি 70 বছর। তাদের বয়সের অনুপাত 7 বছর পূর্বে ছিল 5: 2। 6 বছর পরে তাদের বয়সের অনুপাত কত হবে?**

**সমাধান:** মনেকরি, 7 বছর পূর্বে পিতার বয়স ছিল $5x$ বছর

এবং 7 বছর পূর্বে পুত্রের বয়স ছিল $2x$ বছর

পিতার বর্তমান বয়স $(5x + 7)$ বছর

পুত্রের বর্তমান বয়স $(2x + 7)$ বছর

প্রশ্নমতে, $(5x + 7) + (2x + 7) = 70$

$\Rightarrow 5x + 7 + 2x + 7 = 70$

$\Rightarrow 7x + 14 = 70$

$\Rightarrow 7x = 70 - 14$

$\Rightarrow 7x = 56$

$\Rightarrow x = 8$

পিতার বর্তমান বয়স $(5\times8 + 7)$ বছর $= 47$ বছর

পুত্রের বর্তমান বয়স $(2\times8 + 7)$ বছর $= 23$ বছর

$\therefore$ 6 বছর পরে পিতার বয়স $(47 + 6)$ বছর $= 53$ বছর

6 বছর পরে পুত্রের বয়স $(23 + 6)$ বছর $= 29$ বছর (Ans)

❖ **নিজে কর:**

রোজ ও তার পিতার বর্তমান বয়সের অনুপাত $7:2$। $5$ বছর পর তাদের বয়সের অনুপাত $8:3$ হবে। রোজ ও তার পিতার বয়স $9$ বছর পর কত হবে?

## Type-8 (ধারাবাহিক অনুপাত)

**১) একটি ত্রিভুজের তিন কোণের অনুপাত $3:4:5$, কোণ তিনটি ডিগ্রীতে প্রকাশ কর।**

**সমাধান:** মনে করি, প্রদত্ত অনুপাত অনুসারে কোণ তিনটি যথাক্রমে $3x, 4x, 5x$। ত্রিভুজের তিন কোণের সমষ্টি $= 180°$

প্রশ্নানুসারে, $3x + 4x + 5x = 180°$

$\Rightarrow 12x = 180°$

$\Rightarrow x = 15°$

অতএব, কোণ তিনটি হলো:

$3x = 3\times15° = 45°$

$4x = 4\times15° = 60°$

$5x = 5\times15° = 75°$ (Ans)

**২) ক্রিকেট খেলায় সাকিব, মুশফিকুর ও মাশরাফি $171$ রান করলো। সাকিব ও মুশফিকুরের এবং মুশফিকুর ও মাশরাফির রানের অনুপাত $3:2$ হলে কে কত রান করেছে?**

**সমাধান:** দেওয়া আছে, মোট রানের পরিমাণ $= 171$

এবং সাকিবের রান : মুশফিকুরের রান $= 3:2$

$= 3\times3:2\times3$ [3 দ্বারা গুণ করে]

$= 9:6$

আবার, মুশফিকুরের রান : মাশরাফির রান $= 3:2$

$= 3\times2:2\times2$ [2 দ্বারা গুণ করে]

$= 6:4$

এখন সাকিবের রান : মুশফিকুরের রান : মাশরাফির রান $= 9:6:4$

অনুপাতের রাশিগুলোর যোগফল $= 9 + 6 + 4 = 19$

$\therefore$ সাকিবের রান $= \left(171 \text{ এর } \frac{9}{19}\right) = 81$ রান

মুশফিকুরের রান $= \left(171 \text{ এর } \frac{6}{19}\right) = 54$ রান

মাশরাফির রান $= \left(171 \text{ এর } \frac{4}{19}\right) = 36$ রান

∴ সাকিব, মুশফিকুর ও মাশরাফির রান যথাক্রমে $81, 54, 36$ (Ans)

❖ **নিজে কর:**

- $10$ বছর পূর্বে পিতা, ছেলে ও মায়ের বয়সের অনুপাত ছিল $5:2:4$। বর্তমানে পিতার বয়স, পুত্রের বয়সের দ্বিগুণ। মায়ের বর্তমান বয়স কত?
- ত্রিভুজের বাহুগুলোর অনুপাত $5:12:13$ এবং পরিসীমা $20$ সেন্টিমিটার। বৃহত্তর বাহুকে দৈর্ঘ্য এবং ক্ষুদ্রতর বাহুকে প্রস্থ ধরে অঙ্কিত আয়তক্ষেত্রের কর্ণের সমান বাহুবিশিষ্ট বর্গের ক্ষেত্রফল নির্ণয় কর।
- একটি জমির ক্ষেত্রফল $432$ বর্গমিটার। ঐ জমির দৈর্ঘ্য ও প্রস্থের সঙ্গে অপর একটি জমির দৈর্ঘ্য ও প্রস্থের অনুপাত যথাক্রমে $3:4$ এবং $2:5$ হলে অপর জমির ক্ষেত্রফল কত?

# SOLVED CQ

**প্রশ্ন-০১:**

দৃশ্যকল্প-১: $P = log\,5 + 16(log\,16 - log\,15) + 12(log\,25 - log\,24) + 7(log\,81 - log\,80)$

দৃশ্যকল্প-২: আলম, বশির, চিন্ময় ও দ্বৈত মোট 195000 টাকা মূলধন নিয়ে একটি ব্যবসা শুরু করে এবং এক বছর শেষে 26500 টাকা লাভ হয়। উক্ত ব্যবসার মূলধনের আলমের অংশ : বশিরের অংশ= $\frac{1}{3}:\frac{1}{2}$, বশিরের অংশ : চিন্ময়ের অংশ $= 4:5$ এবং চিন্ময়ের অংশ দ্বৈতের অংশ $= 5:6$। বছর শেষে লভ্যাংশের 60% উক্ত ব্যবসায় বিনিয়োগ করা হলো। অবশিষ্ট লভ্যাংশ তাদের মধ্যে বন্টন করা হলো।

ক) আলম, বশির, চিন্ময় ও দ্বৈতের মূলধনের সরল অনুপাত নির্ণয় কর।

খ) ব্যবসায় আলম কত টাকা বিনিয়োগ করেছিল? অবশিষ্ট লভ্যাংশ থেকে আলম কত পাবে?

গ) দৃশ্যকল্প-১ হতে $P$ এর সরল মান নির্ণয় কর।

## ১ নং প্রশ্নের উত্তর:

ক) ব্যবসার মূলধনে আলমের অংশ : বশিরের অংশ

$= \frac{1}{3}:\frac{1}{2} = \frac{1}{3}\times6:\frac{1}{2}\times6$

$= 2:3 = 2\times4:3\times4 = 8:12$

বশিরের অংশ : চিন্ময়ের অংশ $= 4:5 = 4\times3:5\times3 = 12:15$

চিন্ময়ের অংশ : দ্বৈতের অংশ $= 5:6 = 5\times3:6\times3 = 15:18$

∴ আলম, বশির, চিন্ময় ও দ্বৈতের মূলধনের সরল অনুপাত $= 8:12:15:18$ (Ans)

খ) দেওয়া আছে, ব্যবসায় বিনিয়োগকৃত মোট মূলধন $= 195000$ টাকা

ব্যবসায় আলম বিনিয়োগ করেছিল $= 195000$ এর $\frac{8}{8+12+15+18}$ টাকা

$= 195000\times\frac{8}{53}$ টাকা

$= 29433.96$ টাকা

$= 29434$ টাকা (প্রায়) (Ans)

বছর শেষে লভ্যাংশ 26500 টাকা এবং এর $(100-60)$ বা 40% বিনিয়োগকারীদের মধ্যে বন্টন করা হলে

আলম পাবে $=$ (26500 এর 40%) এর $\frac{8}{8+12+15+18}$ টাকা

$= 10600$ এর $\frac{8}{53}$ টাকা

$= 1600$ টাকা (Ans)

গ) $P = log\,5 + 16(log\,16 - log\,15) + 12(log\,25 - log\,24) + 7(log\,81 - log\,80)$

$= log\,5 + 16\,log\frac{16}{15} + 12\,log\frac{25}{24} + 7\,log\frac{81}{80}$

$= log\,5 + log\left(\frac{16}{15}\right)^{16} + log\left(\frac{25}{24}\right)^{12} + log\left(\frac{81}{80}\right)^{7}$

$= log\left\{5.\frac{(2^4)^{16}}{(3.5)^{16}}.\frac{(5^2)^{12}}{(3.2^3)^{12}}.\frac{(3^4)^7}{(2^4.5)^7}\right\}$

$= log\left\{5.\frac{2^{64}}{3^{16}.5^{16}}.\frac{5^{24}}{3^{12}.2^{36}}.\frac{3^{28}}{2^{28}.5^7}\right\}$

$= log\left\{\frac{2^{64}.5^{25}.3^{28}}{2^{64}.3^{28}.5^{23}}\right\}$

$= log(5^2)$

$= 2\,log\,5$ (Ans)

**প্রশ্ন-০২:**

$ax = by = cz$

ক) প্রমাণ কর যে, $\frac{a^2}{bc} + \frac{b^2}{ca} + \frac{c^2}{ab} = \frac{yz}{x^2} + \frac{zx}{y^2} + \frac{xy}{z^2}$

খ) প্রমাণ কর যে, $(a^2 + b^2 + c^2)\left(\frac{1}{a^2} + \frac{1}{b^2} + \frac{1}{c^2}\right) = (x^2 + y^2 + z^2)\left(\frac{1}{x^2} + \frac{1}{y^2} + \frac{1}{z^2}\right)$

গ) দেখাও যে, $\frac{x+y+z}{ax+by+cz} = \frac{1}{3}\left(\frac{1}{a} + \frac{1}{b} + \frac{1}{c}\right)$

**২ নং প্রশ্নের উত্তর:**

ক) মনে করি, $ax = by = cz = k$

তাহলে, $ax = k$ $by = k$ $cz = k$

$\therefore a = \frac{k}{x}$ $\therefore b = \frac{k}{y}$ $\therefore c = \frac{k}{z}$

$L.H.S = \frac{a^2}{bc} + \frac{b^2}{ca} + \frac{c^2}{ab}$

$= \frac{\left(\frac{k}{x}\right)^2}{\frac{k}{y}.\frac{k}{z}} + \frac{\left(\frac{k}{y}\right)^2}{\frac{k}{z}.\frac{k}{x}} + \frac{\left(\frac{k}{z}\right)^2}{\frac{k}{x}.\frac{k}{y}}$

$$= \frac{\frac{k^2}{x^2}}{\frac{k^2}{yz}} + \frac{\frac{k^2}{y^2}}{\frac{k^2}{zx}} + \frac{\frac{k^2}{z^2}}{\frac{k^2}{xy}}$$

$$= \frac{k^2}{x^2} \times \frac{yz}{k^2} + \frac{k^2}{y^2} \times \frac{zx}{k^2} + \frac{k^2}{z^2} \times \frac{xy}{k^2}$$

$$= \frac{yz}{x^2} + \frac{zx}{y^2} + \frac{xy}{z^2} = R.H.S$$

$\therefore L.H.S = R.H.S$

$\therefore \frac{a^2}{bc} + \frac{b^2}{ca} + \frac{c^2}{ab} = \frac{yz}{x^2} + \frac{zx}{y^2} + \frac{xy}{z^2}$ (Proved)

খ) মনে করি, $ax = by = cz = k$

তাহলে, $ax = k$ $by = k$ $cz = k$

$\therefore a = \frac{k}{x}$ $\therefore b = \frac{k}{y}$ $\therefore c = \frac{k}{z}$

$$L.H.S = (a^2 + b^2 + c^2)\left(\frac{1}{a^2} + \frac{1}{b^2} + \frac{1}{c^2}\right)$$

$$= \left\{\left(\frac{k}{x}\right)^2 + \left(\frac{k}{y}\right)^2 + \left(\frac{k}{z}\right)^2\right\}\left\{\frac{1}{\left(\frac{k}{x}\right)^2} + \frac{1}{\left(\frac{k}{y}\right)^2} + \frac{1}{\left(\frac{k}{z}\right)^2}\right\}$$

$$= \left\{\frac{k^2}{x^2} + \frac{k^2}{y^2} + \frac{k^2}{z^2}\right\} \times \left\{\frac{1}{\frac{k^2}{x^2}} + \frac{1}{\frac{k^2}{y^2}} + \frac{1}{\frac{k^2}{z^2}}\right\}$$

$$= \left\{\frac{k^2}{x^2} + \frac{k^2}{y^2} + \frac{k^2}{z^2}\right\} \times \left\{\frac{x^2}{k^2} + \frac{y^2}{k^2} + \frac{z^2}{k^2}\right\}$$

$$= k^2\left(\frac{1}{x^2} + \frac{1}{y^2} + \frac{1}{z^2}\right) \cdot \frac{1}{k^2}(x^2 + y^2 + z^2)$$

$$= (x^2 + y^2 + z^2)\left(\frac{1}{x^2} + \frac{1}{y^2} + \frac{1}{z^2}\right) = R.H.S$$

$\therefore L.H.S = R.H.S$

$\therefore (a^2 + b^2 + c^2)\left(\frac{1}{a^2} + \frac{1}{b^2} + \frac{1}{c^2}\right) = (x^2 + y^2 + z^2)\left(\frac{1}{x^2} + \frac{1}{y^2} + \frac{1}{z^2}\right)$ (Proved)

গ) মনে করি, $ax = by = cz = k$

তাহলে, $ax = k$ $by = k$ $cz = k$

$\therefore x = \frac{k}{a}$ $\therefore y = \frac{k}{b}$ $\therefore z = \frac{k}{c}$

$$L.H.S = \frac{x+y+z}{ax+by+cz}$$

$$= \frac{\frac{k}{a}+\frac{k}{b}+\frac{k}{c}}{a.\frac{k}{a}+b.\frac{k}{b}+c.\frac{k}{c}}$$

$$= \frac{k\left(\frac{1}{a}+\frac{1}{b}+\frac{1}{c}\right)}{k+k+k}$$

$$= \frac{\frac{1}{a}+\frac{1}{b}+\frac{1}{c}}{3}$$

$$= \frac{1}{3}\left(\frac{1}{a}+\frac{1}{b}+\frac{1}{c}\right) = R.H.S$$

$\therefore L.H.S = R.H.S$

$\therefore \frac{x+y+z}{ax+by+cz} = \frac{1}{3}\left(\frac{1}{a}+\frac{1}{b}+\frac{1}{c}\right)$ (Showed)

**প্রশ্ন-০৩:**

$y = \frac{14mn}{m+n}$ এবং $p:q = q:r$

ক) দেখাও যে, $\frac{p}{r} = \frac{p^2+q^2}{q^2+r^2}$

খ) প্রমাণ কর যে, $p^4q^4r^4\left(\frac{1}{p^6}+\frac{1}{q^6}+\frac{1}{r^6}\right) = p^6+q^6+r^6$

গ) $\frac{y+7m}{y-7m}+\frac{y+7n}{y-7n}$ এর মান নির্ণয় কর। $m \neq n$

**৩ নং প্রশ্নের উত্তর:**

ক) দেওয়া আছে, $p:q = q:r$

$\Rightarrow \frac{p}{q} = \frac{q}{r}$

$\Rightarrow \frac{p^2}{q^2} = \frac{q^2}{r^2}$ [উভয়পক্ষকে বর্গ করে]

$\Rightarrow \frac{p^2+q^2}{q^2} = \frac{q^2+r^2}{r^2}$ [যোজন করে]

$\Rightarrow \frac{p^2+q^2}{q^2+r^2} = \frac{q^2}{r^2}$ [একান্তরকরণ করে]

$\Rightarrow \frac{p^2+q^2}{q^2+r^2} = \frac{pr}{r^2}$ [$\because \frac{p}{q} = \frac{q}{r} \quad \therefore pr = q^2$]

$$\Rightarrow \frac{p^2+q^2}{q^2+r^2} = \frac{p}{r}$$

$$\therefore \frac{p}{r} = \frac{p^2+q^2}{q^2+r^2}$$ (Showed)

খ) দেওয়া আছে, $p:q = q:r$

$$\Rightarrow \frac{p}{q} = \frac{q}{r}$$

$$\therefore q^2 = pr$$

$$L.H.S = p^4q^4r^4\left(\frac{1}{p^6}+\frac{1}{q^6}+\frac{1}{r^6}\right)$$

$$= \frac{p^4q^4r^4}{p^6} + \frac{p^4q^4r^4}{q^6} + \frac{p^4q^4r^4}{r^6}$$

$$= \frac{q^4r^4}{p^2} + \frac{p^4r^4}{q^2} + \frac{p^4q^4}{r^2}$$

$$= \frac{(pr)^2.r^4}{p^2} + \frac{(q^2)^4}{q^2} + \frac{p^4.(pr)^2}{r^2}$$

$$= r^6 + q^6 + p^6$$

$$= p^6 + q^6 + r^6 = R.H.S$$

$$\therefore L.H.S = R.H.S$$

$$\therefore p^4q^4r^4\left(\frac{1}{p^6}+\frac{1}{q^6}+\frac{1}{r^6}\right) = p^6+q^6+r^6$$ (Proved)

গ) দেওয়া আছে, $y = \frac{14mn}{m+n}$

বা, $\frac{y}{7m} = \frac{2n}{m+n}$

বা, $\frac{y+7m}{y-7m} = \frac{2n+m+n}{2n-n-m}$ [যোজন-বিয়োজন]

বা, $\frac{y+7m}{y-7m} = \frac{3n+m}{n-m} \dots\dots (i)$

আবার, $y = \frac{14mn}{m+n}$

বা, $\frac{y}{7n} = \frac{2m}{m+n}$

বা, $\frac{y+7n}{y-7n} = \frac{2m+m+n}{2m-m-n}$ [যোজন-বিয়োজন]

বা, $\frac{y+7n}{y-7n} = \frac{3m+n}{m-n} \dots\dots (ii)$

এখন $(i)$ ও $(ii)$ যোগ করে পাই,

$$\frac{y+7n}{y-7n}+\frac{y+7m}{y-7m}=\frac{3n+m}{n-m}+\frac{3m+n}{m-n}$$
$$=\frac{3n+m}{n-m}-\frac{3m+n}{n-m}$$
$$=\frac{3n+m-3m-n}{n-m}$$
$$=\frac{2n-2m}{n-m}$$
$$=\frac{2(n-m)}{n-m}=2$$ (Ans)

**প্রশ্ন-০৪:**

(i) $y^2=xz$ (ii) $p=26$ মিটার এবং $q=10$ মিটার

ক) (i) হতে দেখাও যে, $\frac{xyz(x+y+z)^3}{(xy+yz+zx)^3}=1$

খ) $\frac{x^2+y^2}{y^2+z^2}=\frac{(x+y)^2}{(y+z)^2}$ হলে, উদ্দীপকের আলোকে (i) নং প্রতিষ্ঠিত কর।

গ) যদি $p$ ও $q$ এর মানকে আয়তক্ষেত্রের দৈর্ঘ্য ও প্রস্থ বিবেচনা করা হয়, তবে আয়তক্ষেত্রের দৈর্ঘ্য 10% বৃদ্ধি এবং প্রস্থ 20% হ্রাস পেলে ক্ষেত্রটির ক্ষেত্রফল শতকরা কত বৃদ্ধি বা হ্রাস পাবে তা নির্ণয় কর।

## ৪ নং প্রশ্নের উত্তর:

ক) দেওয়া আছে, $y^2=xz$

$$L.H.S=\frac{xyz(x+y+z)^3}{(xy+yz+zx)^3}$$
$$=\frac{xz.y(x+y+z)^3}{(xy+yz+xz)^3}$$
$$=\frac{y^2.y(x+y+z)^3}{(xy+yz+y^2)^3} \quad [\because y^2=zx]$$
$$=\frac{y^3(x+y+z)^3}{y^3(x+y+z)^3}$$
$$=1=R.H.S$$

$\therefore L.H.S=R.H.S$

$\therefore \frac{xyz(x+y+z)^3}{(xy+yz+zx)^3}=1$ (Proved)

খ) দেওয়া আছে, $\frac{x^2+y^2}{y^2+z^2} = \frac{(x+y)^2}{(y+z)^2}$

$\Rightarrow \frac{(y+z)^2}{y^2+z^2} = \frac{(x+y)^2}{x^2+y^2}$ [একান্তরকরণ করে]

$\Rightarrow \frac{y^2+2yz+z^2}{y^2+z^2} = \frac{x^2+2xy+y^2}{x^2+y^2}$

$\Rightarrow \frac{y^2+2yz+z^2-y^2-z^2}{y^2+z^2} = \frac{x^2+2xy+y^2-x^2-y^2}{x^2+y^2}$ [বিয়োজন করে]

$\Rightarrow \frac{2yz}{y^2+z^2} = \frac{2xy}{x^2+y^2}$

$\Rightarrow \frac{z}{y^2+z^2} = \frac{x}{x^2+y^2}$

$\Rightarrow xy^2 + xz^2 = x^2z + y^2z$

$\Rightarrow xz^2 - x^2z = y^2z - xy^2$

$\Rightarrow xz(z-x) = y^2(z-x)$

$\Rightarrow xz = y^2$

$\therefore y^2 = xz$ (Proved)

গ) এখানে, দৈর্ঘ্য $p = 26$ মিটার, প্রস্থ $q = 10$ মিটার

10% বৃদ্ধিতে দৈর্ঘ্য $= \left(26 + 26\times\frac{10}{100}\right)$ মি. $= 28.6$ মি.

20% হ্রাসে প্রস্থ $= \left(10 - 10\times\frac{20}{100}\right)$ মি. $= 8$ মি.

পূর্বের ক্ষেত্রফল $= 26\times10$ বর্গ মি. $= 260$ বর্গ মি.

নতুন ক্ষেত্রফল $= 28.6\times8$ বর্গ মি. $= 228.8$ বর্গ মি.

$\therefore$ ক্ষেত্রফল হ্রাস $= (260 - 228.8)$ বর্গ মি. $= 31.2$ বর্গ মি.

$\therefore$ ক্ষেত্রফল শতকরা হ্রাস $= \frac{31.2}{260}\times100\% = 12\%$ (Ans)

**প্রশ্ন-০৫:**

$3na^2 - 4ma + 3n = 0, \frac{p}{q} = \frac{q}{r} = \frac{r}{s}$

ক) দুইটি সংখ্যার অনুপাত $5:7$ এবং তাদের ল.সা.গু $280$। সংখ্যা দুইটির গ.সা.গু নির্ণয় কর।

খ) প্রমাণ কর যে, $a = \frac{(2m+3n)^{\frac{1}{2}}+(2m-3n)^{\frac{1}{2}}}{(2m+3n)^{\frac{1}{2}}-(2m-3n)^{\frac{1}{2}}}$

গ) দেখাও যে, $(p^2 + q^2 + r^2)(q^2 + r^2 + s^2) = (pq + qr + rs)^2$

**৫ নং প্রশ্নের উত্তর:**

ক) দেওয়া আছে, দুইটি সংখ্যার অনুপাত $5:7$ এবং তাদের ল.সা.গু $280$

মনে করি, সংখ্যা দুইটি $5x$ ও $7x$

$\therefore$ সংখ্যা দুইটির ল.সা.গু $= 35x$ এবং গ.সা.গু $= x$

শর্তানুসারে, $35x = 280$

বা, $x = \frac{280}{35}$

$\therefore x = 8$

$\therefore$ সংখ্যা দুইটির গ.সা.গু $8$ (Ans)

খ) দেওয়া আছে, $3na^2 - 4ma + 3n = 0$

$\Rightarrow 3na^2 + 3n = 4ma$

$\Rightarrow 3n(a^2 + 1) = 2m.2a$

$\Rightarrow \frac{a^2+1}{2a} = \frac{2m}{3n}$

$\Rightarrow \frac{a^2+1+2a}{a^2+1-2a} = \frac{2m+3n}{2m-3n}$ [যোজন-বিয়োজন করে]

$\Rightarrow \frac{(a+1)^2}{(a-1)^2} = \frac{2m+3n}{2m-3n}$

$\Rightarrow \sqrt{\frac{(a+1)^2}{(a-1)^2}} = \sqrt{\frac{2m+3n}{2m-3n}}$

$\Rightarrow \frac{a+1}{a-1} = \frac{(2m+3n)^{\frac{1}{2}}}{(2m-3n)^{\frac{1}{2}}}$

$$\Rightarrow \frac{a+1+a-1}{a+1-a+1} = \frac{(2m+3n)^{\frac{1}{2}}+(2m-3n)^{\frac{1}{2}}}{(2m+3n)^{\frac{1}{2}}-(2m-3n)^{\frac{1}{2}}}$$ [যোজন-বিয়োজন করে]

$$\Rightarrow \frac{2a}{2} = \frac{(2m+3n)^{\frac{1}{2}}+(2m-3n)^{\frac{1}{2}}}{(2m+3n)^{\frac{1}{2}}-(2m-3n)^{\frac{1}{2}}}$$

$$\therefore a = \frac{(2m+3n)^{\frac{1}{2}}+(2m-3n)^{\frac{1}{2}}}{(2m+3n)^{\frac{1}{2}}-(2m-3n)^{\frac{1}{2}}}$$ (Proved)

গ) দেওয়া আছে, $p, q, r, s$ ক্রমিক সমানুপাতী।

$\therefore \frac{p}{q} = \frac{q}{r} = \frac{r}{s}$

ধরি, $\frac{p}{q} = \frac{q}{r} = \frac{r}{s} = k$

$\therefore r = sk$

$q = rk = sk.k = sk^2$ $\quad [\because r = sk]$

$p = qk = sk^2.k = sk^3$ $\quad [\because q = sk^2]$

$L.H.S = (p^2 + q^2 + r^2)(q^2 + r^2 + s^2)$

$= \{(sk^3)^2+(sk^2)^2+(sk)^2\}\{(sk^2)^2+(sk)^2+s^2\}$

$= \{s^2k^6 + s^2k^4 + s^2k^2\}\{s^2k^4 + s^2k^2 + s^2\}$

$= s^2k^2\{k^4 + k^2 + 1\}\times s^2\{k^4 + k^2 + 1\}$

$= s^4k^2(k^4 + k^2 + 1)^2$

$R.H.S = (pq + qr + rs)^2$

$= (sk^3\times sk^2 + sk^2\times sk + sk\times s)^2$

$= (s^2k^5 + s^2k^3 + s^2k)^2$

$= \{s^2k(k^4 + k^2 + 1)\}^2$

$= s^4k^2(k^4 + k^2 + 1)^2$

$\therefore (p^2 + q^2 + r^2)(q^2 + r^2 + s^2) = (pq + qr + rs)^2$ (Showed)

**প্রশ্ন-০৬:**

(i) $m^3 - 3m^2n + 3m - n = 0$ (ii) $P = 30$ এবং $Q = 20$

ক) $5 + 8 + 11 + 14 + 17 + 20 + \cdots$ ধারাটির কোন পদ 398?

